তে শূরা হতভূয়িষ্ঠা হতাশ্বরথবারণাঃ।
উৎসৃজ্য ভীমং কর্ণঞ্চ ব্যদ্রবন্ সর্ব্বতো দিশঃ ॥১২॥
নূনং পার্থার্থমেবাস্মান্ মোহয়ন্তি দিবৌকসঃ।
যদ্ভীমকর্ণপ্রভবৈর্হন্যতে নো বলং শরৈঃ ॥১৩॥
এবং ব্রুবাণা যোধাস্তে তাবকা ভয়পীড়িতাঃ।
শরপাতং সমুৎসৃজ্য স্থিতা যুদ্ধদিদৃক্ষবঃ ॥১৪॥
ততঃ প্রাবর্ত্তত নদী ঘোররূপা রণাজিরে।
শূরাণাং হর্ষজননী ভীরূণাং ভয়বর্দ্ধিনী।
বারণাশ্বমনুষ্যাণাং রুধিরৌঘসমুদ্ভবা ॥১৫॥
সংবৃতা গতসত্ত্বৈশ্চ মনুষ্যগজবাজিভিঃ।
সানুকর্ষপতাকৈশ্চ দ্বিপাশ্বরথভূষণৈঃ ॥১৬॥
স্যন্দনৈরপবিদ্ধৈশ্চ ভগ্নচক্রাক্ষকূবরৈঃ।
জাতরূপপরিষ্কারৈর্ধনুর্ভিঃ সুমহাস্বনৈঃ ॥১৭॥
সুবর্ণপুঙ্খৈরিষুভির্নারাচৈশ্চ সহস্রশঃ।
কর্ণপাণ্ডবনির্ম্মুক্তৈর্নির্ম্মুক্তৈরিব পন্নগৈঃ ॥১৮॥

ভারতকৌমুদী

তত ইতি। ব্যদস্তং বিশৃঙ্খলীকৃতম্। প্রোৎসারিতমপসারিতম্ ॥১১॥
ত ইতি। হতা ভূয়িষ্ঠা বহুলা যেষাং তে। ব্যদ্রবন্ পলায়ন্ত ॥১২॥
নূনমিতি। পার্থার্থং দেবপুত্রার্জ্জুনসুবিধার্থম্। নঃ অস্মাকম্ ॥১৩॥
এবমিতি। শরপাতং বাণপতনদেশপর্য্যন্তম্। যুদ্ধদিদৃক্ষবো যুদ্ধং দ্রষ্টুমিচ্ছবঃ ॥১৪॥
তত ইতি রণাজিরে সমরচত্বরে। বারণা গজাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৫॥

তদনন্তর সিন্ধু ও সৌবীরদেশীয় এবং কৌরবপক্ষীয় সেই সকল সৈন্য মহাবেগশালী কর্ণ ও ভীমের বাণে বিশৃঙ্খল হইয়া অপসৃত হইতে লাগিল ॥১১॥

বহুসংখ্যক নিহত এবং হস্তী, অশ্ব ও রথ বিনষ্ট হইলে, সেই বীরেরা ভীম ও কর্ণকে পরিত্যাগ করিয়া সকল দিকে পলায়ন করিতে থাকিলেন ॥১২॥

'নিশ্চয় অর্জ্জুনের জন্যই দেবতারা আমাদিগকে মোহিত করিতেছেন। যে হেতু ভীম ও কর্ণের বাণগুলি আসিয়া আমাদের সৈন্য সংহার করিতেছে' ॥১৩॥

এইরূপ বলিতে থাকিয়া আপনার পক্ষের ভয়ার্ত্ত যোদ্ধারা বাণপতনের স্থানপর্য্যন্ত ত্যাগ করিয়া যাইয়া যুদ্ধ দেখিবার ইচ্ছায় দাঁড়াইল ॥১৪॥

তাহার পর হস্তী, অশ্ব ও মনুষ্যের রক্তে সঞ্জাত, বীরগণের হর্ষজনক ও ভীরুদিগের ভয়বর্দ্ধক একটা ভয়ঙ্কর নদী সমরাঙ্গনে প্রবাহিত হইল ॥১৫॥

প্রাসতোমরসংঘাতৈঃ খড়্গৈশ্চ সপরশ্বধৈঃ।
সুবর্ণবিকৃতৈশ্চাপি গদামুষলপট্টিশৈঃ ॥১৯॥
বজ্রৈশ্চ বিবিধাকারৈঃ শক্তিভিঃ পরিঘৈরপি।
শতঘ্নীভিশ্চ চিত্রাভির্বভৌ ভারত! মেদিনী ॥২০॥ (কুলকম্)
কনকাঙ্গদহারৈশ্চ কুণ্ডলৈর্মুকুটৈস্তথা।
বলয়ৈরপবিদ্ধৈশ্চ তথৈবাঙ্গুলিবেষ্টকৈঃ ॥২১॥
চূড়ামণিভিরুষ্ণীষৈঃ স্বর্ণসূত্রৈশ্চ মারিষ!।
তনুত্রৈঃ সতলত্রৈশ্চ গ্রৈবেয়ৈশ্চৈব ভারত! ॥২২॥
বস্ত্রৈশ্ছত্রৈশ্চ বিধ্বস্তৈশ্চামরব্যজনৈরপি।
গজাশ্বমনুজৈর্ভিন্নৈঃ শোণিতাক্তৈশ্চ পত্রিভিঃ ॥২৩॥
তৈস্তৈশ্চ বিবিধৈর্ভিন্নৈস্তত্র তত্র বসুন্ধরা।
পতিতৈরপবিদ্ধৈশ্চ বিবভৌ দ্যৌরিব গ্রহৈঃ ॥২৪॥ (কলাপকম্)

---

ভারতকৌমুদী

সংবৃতেতি। গতসত্ত্বৈর্নির্গতপ্রাণৈঃ। অনুকৃষ্যস্ত ইত্যনুকর্ষা রথাধোগতদারুনিশেষাঃ পতাকাশ্চ তাভিঃ সহেতি তৈঃ। স্যন্দনৈ রথৈঃ, অপবিদ্ধৈঃ পাতিতৈঃ, ভগ্নানি চক্রাণি অক্ষাস্তির্য্যগ্‌দারুণি কূবরাণি দীর্ঘদারুণি চ তৈঃ। জাতরূপেণ স্বর্ণনিবেশেন পরিষ্কারঃ শোভা যেষাং তৈঃ। নির্মুক্তৈস্ত্যক্তচর্ম্মভিঃ। সুবর্ণবিকৃতৈঃ স্বর্ণখচিতৈঃ। শতঘ্নীভিশ্চ সংবৃতেতি সম্বন্ধঃ ॥১৬—২০॥

কনকেতি। অপবিদ্ধৈঃ পাতিতৈঃ, অঙ্গুলিবেষ্টকৈরঙ্গুরীয়কৈঃ। তনুত্রৈঃ কবচৈঃ, তলত্রৈর্হস্তাবরণৈঃ সহেতি তৈঃ, গ্রৈবেয়ৈর্গ্রীবালঙ্কারৈঃ। ভিন্নৈর্বিদীর্ণৈঃ। দ্যৌরাকাশম্ ॥২১-২৪॥

---

**ভরতনন্দন!** প্রাণবিহীন মানুষ, হস্তী ও অশ্ব; রথের নীচের কাঠ ও পতাকা; হস্তী, অশ্ব ও রথের ভূষণ; নিপাতিত রথ; ভগ্ন চক্র, তেরচা কাঠ ও খাড়া কাঠ; স্বর্ণভূষিত ও মহাশব্দকারী ধনু; খোলসশূন্য সর্পের ন্যায় উজ্জ্বল ও স্বর্ণপুঙ্খ কর্ণ ও ভীমনিক্ষিপ্ত সহস্র সহস্র বাণ ও নারাচ; প্রাস ও তোমরসমূহ; তরবারি ও পরশু; স্বর্ণখচিত গদা, মুষল ও পট্টিশ; নানাপ্রকার বজ্র; শক্তি ও পরিঘ এবং বিচিত্র শতঘ্নীদ্বারা আবৃত হইয়া সমরভূমি শোভা পাইতে লাগিল ॥১৬—২০॥

মাননীয় ভরতনন্দন! নিপাতিত স্বর্ণের কেয়ূর, হার, কুণ্ডল, মুকুট, বলয় ও অঙ্গুরীয়; চূড়ামণি, উষ্ণীষ, স্বর্ণসূত্র, বর্ম্ম, হস্তাবরণ, গ্রীবালঙ্কার, ছিন্ন-বিচ্ছিন্ন

---

(১৯)...গদামুসলপট্টশৈঃ—নি। (২১)...তথৈবাঙ্গুলিবেষ্টকৈঃ—বা নি। (২২)...হারৈরক্ষৈশ্চ ভারত!—বা নি।

অচিন্ত্যমদ্ভুতঞ্চৈব তয়োঃ কর্ম্মাতিমানুষম্ ।
দৃষ্ট্বা চারণসিদ্ধানাং বিস্ময়ঃ সমজায়ত ॥২৫॥
অগ্নের্বায়ুসহায়স্য গতিঃ কক্ষ ইবাহবে ।
আসীদ্ভীমসহায়স্য রৌদ্রমাধিরথের্গতম্ ॥২৬॥
নিপাতিতধ্বজরথং হতবাজি-নরদ্বিপম্ ।
গজাভ্যাং সম্প্রযুক্তাভ্যামাসীন্নলবনং যথা ॥২৭॥
মেঘজালনিভং সৈন্যমাসীত্তব নরাধিপ ! ।
বিমর্দ্দঃ কর্ণভীমাভ্যামাসীচ্চ পরমো রণে ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে ভীমপ্রবেশে ভীম-কর্ণযুদ্ধে উনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অচিন্ত্যমিতি। তয়োর্ভীমকর্ণয়োঃ। চারণসিদ্ধানাং গগনস্থানাং দেবযোনিবিশেষাণাম্ ॥২৫॥
অগ্নেরিতি। কক্ষে শুষ্কতৃণসমূহে। আধিরথেঃ কর্ণস্য, গতং বিচরণম্ ॥২৬॥
নিপাতিতেতি। পূর্ব্বার্দ্ধে যুদ্ধমিতি শেষঃ। সম্প্রযুক্তাভ্যাং যুদ্ধে মিলিতাভ্যাম্ ॥২৭॥
মেঘেতি। বিমর্দ্দো যুদ্ধসংঘর্ষঃ, কর্ণভীমাভ্যাং কর্ণভীময়োঃ ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য বিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি জয়দ্রথবধে উনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

বস্ত্র, ছত্র, চামর ও ব্যজন; বাণবিদীর্ণ ও রক্তাক্ত হস্তী, অশ্ব ও মনুষ্য এবং বিদীর্ণ, পতিত ও পাতিত নানাবিধ দ্রব্যদ্বারা ভিন্ন ভিন্ন স্থানের রণভূমিগুলি—গ্রহদ্বারা আকাশের ন্যায় শোভা ধারণ করিল ॥২১—২৪॥

ভীম ও কর্ণের অচিন্তনীয়, অদ্ভুত ও অলৌকিক কার্য্য দেখিয়া আকাশবর্ত্তী সিদ্ধ ও চারণগণের বিস্ময় জন্মিল ॥২৫॥

শুষ্ক তৃণসমূহে বায়ুসমন্বিত অগ্নির যেমন ভয়ঙ্কর গতি হয়, সেইরূপ যুদ্ধে ভীমের সহিত সম্মিলিত কর্ণের ভয়ঙ্কর গতি চলিতে লাগিল ॥২৬॥

দুইটা হাতী যুদ্ধে মিলিত হইলে নলবনের যেরূপ অবস্থা হয়, সেইরূপ ধ্বজ ও রথ নিপাতিত এবং হস্তী, অশ্ব ও পদাতি নিহত হওয়ায় ভীম-কর্ণ যুদ্ধের অবস্থা হইয়া পড়িল ॥২৭॥

---

(২৮) তথাকীর্ণং মহৎ সৈন্যম্—নি। * '…ষট্‌ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, …অষ্টত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা বা নি।